'ম্যানেজার বুলবুল সাহেব আছেন। তিনি তোমাকে খুবই পছন্দ করেন। তোমার বিয়ে হবে ম্যানেজার সাহেবের সঙ্গে।'

'আপনাকে কে বলল?'

'আমাকে কেউ বলেনি। তবে ম্যানেজার সাহেব ইচ্ছা পূরণ পাথরে হাত রেখে এই ইচ্ছা প্রকাশ করেছেন। পাথর তাঁর ইচ্ছা পূর্ণ করেছে।'

'প্লীজ আপনি আমাকে রূপকথা শুনাবেন না; পৃথিবীটা রূপকথা নয়।'

'কে বলল পৃথিবী রূপকথা নয়?'

'আপনি আসবেন না?'

'না। আজ আমার জোছনা দেখার নিমন্ত্রণ।'

'হিমু সাহেব শুনুন...।'

আমি টেলিফোন রেখে দিলাম।

গাজীপুরের জঙ্গলে ঢোকার মুখে দেখি একটা প্রাইভেট কার দাঁড়িয়ে আছে। গাড়ি নষ্ট। স্টার্ট নিচ্ছে না। এক ভদ্রলোক তার স্ত্রী এবং দু'টা বড় বড় মেয়ে নিয়ে খুব বিপদে পড়েছেন। হাত উঁচিয়ে হাইওয়ের গাড়ি থামাতে চাইছেন। কোন গাড়ি থামছে না। বাংলাদেশের হাইওয়ের নিয়ম-কানুন পাল্টে গেছে। হাইওয়েতে গাড়ি চালাবার প্রথম নিয়ম হচ্ছে কোন বিপদগ্রস্ত পথে দেখলে গাড়ি থামাবে না। গাড়ি থামালেই বিপদগ্রস্তকে সাহায্য করতে হবে। তোমার দেরি হয়ে যাবে। তুমি নিজেও বিপদে পড়তে পার। কি দরকার।

আমি ব্যাঙাচিকে নিয়ে এগিয়ে গেলাম। ব্যাঙাচির বিশাল শরীর দেখে মেয়ে দু'টি ভয়ে অস্থির হয়ে গেল। আমি ভদ্রলোকের দিকে তাকিয়ে বললাম, 'আপনাদের সমস্যা কি? গাড়ি স্টার্ট নিচ্ছে না?'

ভদ্রলোক বললেন, 'না।'

আমি বললাম, 'আমার এই বন্ধু অটোমোবাইল ইনজিনিয়ার। গাড়ির বনেট খুলুন ও দেখুক।'

ভদ্রলোক অনিচ্ছার সঙ্গে গাড়ির বনেট খুললেন। ব্যাঙাচি প্রায় সঙ্গে সঙ্গেই গাড়ি স্টার্ট করে দিল।

ভদ্রলোকের চোখে-মুখে কৃতজ্ঞতা। মেয়ে দু'টি আনন্দে চেঁচাচ্ছে। ভদ্রলোকের স্ত্রী বললেন, ভাই, আমরা দু'ঘন্টা ধরে জঙ্গলে পড়ে আছি। কি করে যে আপনাদের ঋণ শোধ করব।

আমি ভদ্রলোকের কাছে এগিয়ে গেলাম। গম্ভীর গলায় বললাম, 'স্যার আপনি কি আমাকে চিনতে পারছেন?'



ভদ্রলোক বিস্মিত গলায় বললেন, 'জ্বি না।'

'আমি আপনাকে চিনতে পেরেছি। আপনি খুব উঁচু পদের একজন মিলিটারী অফিসার না?'

'আমি সেনাবাহিনীর একজন ব্রিগেডিয়ার। স্ত্রী কন্যাদের নিয়ে শ্বশুরবাড়ি যাচ্ছি।'

'অনেককাল আগে আপনি আমাকে একটা লিফট দিয়েছিলেন। এক প্যাকেট সিগারেট দিয়েছিলেন। মনে পড়ছে?'

'ও আচ্ছা হ্যাঁ, মনে পড়েছে।'

'আমি সেই ব্যক্তি। আমার খুব ইচ্ছা ছিল আবার যেন আপনার সঙ্গে দেখা হয়। দেখা হয়েছে।'

'আমি কি আপনার নাম জানতে পারি?'

'জানতে পারেন। কিন্তু নাম জানার দরকার আছে কি? আমি আপনার নাম জানি না। আপনিও আমারটা জানেন না। আমরা না হয় আমাদের নাম নাই জানলাম। রাত অনেক হয়ে গেছে। আপনারা রওনা হয়ে যান।'

আমি ব্যাঙাচিকে নিয়ে শালবনে ঢুকলাম। দু'জনে এগুচ্ছি — ক্রমেই ঘন বনে ঢুকে যাচ্ছি। ব্যাঙাচিকে বললাম, 'কি রে ভয় লাগছে?'

ব্যাঙাচি বলল, 'একটু লাগছে।'

'ক্ষিধে লাগছে?'

হুঁ'

'আজ তুই জোছনা খেয়ে পেট ভরাবি।'

'জোছনা কি করে খাব?'

'ভাত মাছ যেভাবে খায় সেভাবে খাবি। হা করবি, মুখে চাঁদের আলো পড়বে। সেই আলো কোঁৎ করে গিলে ফেলবি। তারপর দেখবি আর কোনদিন কিছু খেতে ইচ্ছা করবে না। তোর ক্ষিধে রোগ সেরে যাবে।'

'সত্যি?'

'হ্যাঁ সত্যি।'

বনভূমিতে মোটামুটি একটা ফাঁকা জায়গা পাওয়া গেল। জায়গাটা চাঁদের আলোয় ভরে গেছে। আমি আমার দীর্ঘ জীবনে এমন আলো দেখিনি। ব্যাঙাচির দিকে তাকালাম। সে চাঁদের দিকে হা করে তাকিয়ে আছে। কিছুক্ষণ পর পর মুখ

বন্ধ করে জোছনা খাবার ভঙ্গি করছে। ব্যাঙাচি এক ধরনের খেলা খেলছে কিন্তু সে জানে না এই খেলা তার রক্তে ঢুকে যাচ্ছে। বাকি জীবনে সে আর এই খেলা থেকে মুক্ত হতে পারবে না।

ব্যাঙাচি হঠাৎ অবাক গলায় বলল, 'হিমু। কি ব্যাপার বল তো? আমি চাঁদের দিকে তাকিয়ে আছি হঠাৎ দেখি ধপ করে চাঁদটা অনেকখানি নিচে নেমে এসেছে। হচ্ছেটা কি?'

আমি কিছু বললাম না। শুধু যে চাঁদ নিচে নেমে আসছে তানা। আমরা যে জায়গাটায় দাঁড়িয়ে আছি সেটাও বড় হতে শুরু করেছে। একসময় তা বিশাল এক খোলা প্রান্তর হয়ে যাবে। সেখানে থৈ থৈ করবে অবাক জোছনা। চাঁদ নেমে আসবে হাতের কাছে। হাত বাড়ালেই চাঁদ স্পর্শ করা যাবে। আমি অপেক্ষা করে আছি।

---



জন্ম ঃ ১৩ই নভেম্বর ১৯৪৮ ইংরেজী।
জন্মস্থান ঃ নেত্রকোনা জেলার মোহনগঞ্জে, তাঁর মাতুলালয়ে।
বাবা ঃ ফয়জুর রহমান আহমেদ, মুক্তিযুদ্ধের বীর শহীদ সৈনিক।
মা ঃ আয়শা আখতার।
হুমায়ূন আহমেদ একসময় শিক্ষকতা করতেন। ঢাকা বিশ্ববিদ্যালয়ের রসায়ন শাস্ত্রের অধ্যাপক ছিলেন। পড়াতে আর ভালো লাগে না বলে চাকরি ছেড়ে দিয়েছেন। তাঁর তিন কন্যা, নোভা-শীলা-বিপাশা, এক পুত্র নুহাশ। স্ত্রী গুলতেকিন খান। অবসরে স্ত্রী, পুত্র, কন্যা, বন্ধুদের নিয়ে খুব হৈচৈ করেন, এবং বলেন, *জনতার মধ্যেই আছে নির্জনতা। আমার অনেক অনুসন্ধানের একটি অনুসন্ধান হল নির্জনতার অনুসন্ধান।*